# রামপ্রসাদ সেনের গ্রন্থাবলী

কবিরঞ্জন রামপ্রসাদ সেন প্রণীত

[ পরিবর্দ্ধিত ও সংশোধিত ষষ্ঠ সংস্করণ ]

বসুমতী-সাহিত্য-মন্দির

১৬৬, বহুবাজার ষ্ট্রীট, কলিকাতা—১২

# পঞ্চম সংস্করণে প্রকাশকের নিবেদন

বসুমতী-সাহিত্য-মন্দির হইতে কবিরঞ্জন রামপ্রসাদ সেনের গ্রন্থাবলীর ষষ্ঠ সংস্করণ প্রকাশিত হইল। বঙ্গ-সাহিত্যের এই কৌস্তভরত্ন—বাঙ্গালীর কত প্রাণের জিনিষ, তাহার নূতন পরিচয় নিষ্প্রয়োজন। শিক্ষিত সমাজের আগ্রহে এই সকল প্রাচীন-সাহিত্য-গ্রন্থাবলীর অতি অল্পদিনে সংস্করণের পর সংস্করণ হইতে দেখিয়া—দিন দিন ইহার প্রচার ও প্রসারলাভের জন্য আগ্রহবৃদ্ধি হইতে দেখিয়া—আমরা আনন্দাতিশয্যে অধীর হইয়াছি। এই সংস্করণে রামপ্রসাদের জীবনী অপেক্ষাকৃত বিস্তৃতভাবে প্রকাশিত হইল এবং সেই সঙ্গে তাঁহার বংশ-তালিকাও প্রদত্ত হইল। এতদ্ব্যতীত রামপ্রসাদের স্বগ্রামবাসী প্রতিদ্বন্দ্বী আজু গোঁসাই তাঁহার গীতের প্রত্যুত্তরস্বরূপ যে সকল গীত রচনা করিয়াছিলেন, তাহার কতকগুলিও জীবনীর সহিত প্রকাশিত হইল। এই গ্রন্থের মুদ্রণকার্য্য শেষ হইলে কোন বন্ধু রামপ্রসাদের কতকগুলি নূতন গীত ও অসম্পূর্ণ গীতের অংশবিশেষ সংগ্রহ করিয়া আমাদিগকে দেন, আমরা তাহা স্বতন্ত্রভাবে প্রকাশ করিলাম। ভবিষ্যৎ সংস্করণে ইহা পদাবলীর অন্তর্ভুক্ত করিয়া প্রকাশ করিবার ইচ্ছা রহিল। রামপ্রসাদের সঙ্গীতের অনেক পাঠান্তর দেখা যায়, আমরা যতদূর সংগ্রহ করিতে পারিয়াছি, তাহাও যথাস্থানে প্রকাশিত করিয়াছি। আশা করি, পূর্ব্ব পূর্ব্ব সংস্করণ যেরূপ সমাদৃত হইয়াছে, বর্ত্তমান সংস্করণ সম্বন্ধে তাহার অন্যথা ঘটিবে না। এই গ্রন্থাবলী সংস্কারের ও পরিবর্দ্ধনের জন্য সুপ্রবীণ সাহিত্যিক মাননীয় শ্রীযুক্ত তিনকড়ি মুখোপাধ্যায় মহাশয়ের অযাচিত সাহায্যের জন্য তাঁহার নিকট আমরা আন্তরিক কৃতজ্ঞতা জ্ঞাপন করিয়া ধন্যবাদ দিয়া অশিষ্টতা প্রকাশ করিব না।

বিনয়াবনত

সতীশচন্দ্র মুখোপাধ্যায়

# সাধকপ্রবর কবিরঞ্জন রামপ্রসাদ সেনের

# সংক্ষিপ্ত জীবনী

বাঙ্গালা ভাষার ইতিহাসে কবিরঞ্জন রামপ্রসাদ সেনের নাম চিরদিন কীর্ত্তিত হইবে। ইংরাজ কবি গ্রে যেমন তাঁহার Elegy কবিতার জন্য শ্রেষ্ঠ বৃটিশ কবিদিগের আসন লাভ করিয়াছিলেন, রামপ্রসাদ সেনও সেইরূপ তাঁহার অপূর্ব্ব সঙ্গীতাবলীর জন্য বঙ্গ-সাহিত্যক্ষেত্রে শ্রেষ্ঠ স্থান অধিকার করিয়া থাকিবেন। ধর্ম্ম-সঙ্গীতে য়িহুদী রাজা ডেভিডের Psalms অথবা দেওয়ান হাফেজের গজল্ যে গৌরব লাভ করিয়াছে, রামপ্রসাদের ভক্তিরসাত্মক গীতের গৌরব তদপেক্ষা কোনক্রমে ন্যূন নহে—প্রত্যুত কোন কোন বিজ্ঞ সমালোচকের মতে অনেক উচ্চ। বাস্তবিক Psalms বা গজলের ন্যায় রামপ্রসাদের গীতাবলী যদি ভাষান্তরিত হইত, তাহা হইলে তুলনায় সমালোচনে গভীর ভক্তিভাব ও প্রসাদগুণে রামপ্রসাদের গীত অতুলনীয় বলিয়া সমাদৃত হইত। কিন্তু কি পরিতাপের বিষয় এ হেন সাধক ও ভক্ত কবির জীবনচরিত দেশের অল্প লোকই বিদিত। এমন কি কিছু কাল পূর্ব্বে "নব্যভারত" পত্রে জনৈক লেখক রামপ্রসাদ সেনকে কায়স্থবংশোদ্ভব বলিয়া প্রতিপন্ন করিয়াছিলেন এবং প্রসাদের ভাগিনীপতির "দাশ" উপাধি প্রদর্শন করিয়া তাঁহার সেই উক্তি সপ্রমাণ করিবার প্রয়াস পাইয়াছিলেন। প্রসাদের জীবন-চরিত-লেখকদিগের মধ্যেও কেহ কেহ ঐরূপ ভ্রম-প্রমাদের পরিচয় দিয়াছেন। এই হেতু আমরা আমাদিগের প্রকাশিত এই রামপ্রসাদের গ্রন্থাবলীতে কবিরঞ্জনের একটি সংক্ষিপ্ত জীবন-চরিত প্রকাশিত করিলাম; আশা করি, এতদ্দ্বারা প্রসাদ সম্বন্ধে অনেকের ভ্রান্ত সংস্কার দূর হইবে।

আনুমানিক ১৭২৩ খৃষ্টাব্দে বা ১১২৯ সালে গঙ্গাতীরবর্ত্তী কুমারহট্ট-হালিসহর গ্রামে, এক বিশিষ্ট বৈদ্যবংশে রামপ্রসাদ সেন জন্মগ্রহণ করেন। এই কুমারহট্ট-হালিসহর গ্রাম এক্ষণে হালিসহর নামেই প্রসিদ্ধ এবং ইহা ২৪ পরগণার অন্তর্গত হালিসহর পরগণার নৈহাটী থানার অধীনস্থ। রামপ্রসাদের জীবন-চরিত-লেখকদিগের কেহ বা তাঁহার বাসগ্রাম "হালিসহরের অন্তঃপাতি কুমারহট্ট বা কুমারহাটি," কেহ বা "হালিসহর মহকুমার অন্তবর্ত্তী কুমারহট্ট" আবার অন্যে "হালিসহর গ্রামের কুমারহট্ট পল্লী" বলিয়া উল্লেখ করিয়াছেন। প্রকৃতপক্ষে "কুমারহট্ট" ও "হালিসহর" এক ও অভিন্ন গ্রাম। এই দুইটি নামেরই কিছু কিছু ইতিহাস আছে, এ স্থলে তাহা বিবৃত করিলে অপ্রাসঙ্গিক হইবে না।

প্রাচীনকালে হালিসহর গ্রাম পণ্ডিতসমাজে কুমারহট্ট বলিয়াই পরিচিত ছিল। কথিত আছে, যশোহর-রাজবংশীয়েরা এই গ্রামে যোগাদি উপলক্ষে গঙ্গাস্নানে আসিতেন। এই জন্য যশোহর হইতে এই গ্রাম পর্য্যন্ত "জাঙ্গাল" নামে একটি প্রশস্ত রাজবর্ত্ম ছিল। অদ্যাপি স্থানে স্থানে এই "জাঙ্গালের" ভগ্নাংশ দেখিতে পাওয়া যায়। মহারাজ প্রতাপাদিত্যের পুত্র কুমার উদয়াদিত্য গঙ্গাস্নান উপলক্ষে বহু লোক সমভিব্যাহারে ঐ গ্রামে প্রায় প্রতি বৎসর আসিতেন। তাঁহার ঐ আগমনসময়ে কিছু দিন ধরিয়া তথায় হাট বসিত। ক্রমে সেই হাট স্থায়ী হয় এবং ঐ স্থান তদনুসারে কুমারহট্ট নামে অভিহিত হইতে থাকে। কেহ কেহ আবার বলেন, ঐ গ্রামে বহু কুম্ভকারের বাস হেতু উহা কুমারহট্ট আখ্যা প্রাপ্ত হইয়াছিল। এ সম্বন্ধে একটি গল্প প্রচলিত আছে, তাহা অসম্ভব বিবেচিত হইলেও আমরা সাধারণের অবগতির জন্য বিবৃত করিলাম।

এক সময়ে নবদ্বীপের কতকগুলি পণ্ডিত এই গ্রামের পণ্ডিতগণের সহিত বিচার করিতে আসিয়াছিলেন। কিন্তু এখানকার পণ্ডিতগণ বিচারে প্রবৃত্ত হইবার পূর্ব্বে নবদ্বীপাগত পণ্ডিতগণকে কৌশলে পরাস্ত করিবার চেষ্টা করেন। সমাগত পণ্ডিতদিগকে তাঁহারা বাসা প্রদান করিয়া তাঁহাদিগের পরিচর্য্যার জন্য জনৈক যুবা কুম্ভকারকে স্ত্রীবেশ ধারণ করাইয়া পণ্ডিতগণের পরিচর্য্যায় নিযুক্ত করেন এবং একটি বালককে সেই স্ত্রীবেশী পরিচারকের পুত্ররূপে সেই বাসায় রাখিয়া দেন, পণ্ডিতদিগের আগমনের পরদিন প্রাতে সেই স্ত্রীবেশী পরিচারক ঘর-দ্বার পরিষ্কার ও রন্ধনাদির আয়োজন প্রভৃতি কার্য্যে নিযুক্ত হয়। তখন প্রত্যুষকাল। পণ্ডিতেরা প্রাতঃকৃত্য সমাপন করিতেছিলেন। ঐ সময় কতকগুলি কাক চারিদিকে "কা কা" ধ্বনি করাতে, ঐ স্ত্রীবেশী তাহার পুত্ররূপ বালককে পণ্ডিতদিগকে জিজ্ঞাসা করিতে বলে, "কি জন্য কাক সকল এরূপ কলরব করিতেছে" এবং তাঁহারা উত্তরে যাহা বলিবেন, তাহাতে সন্তুষ্ট না হইয়া বালক যেন

কাঁদিতে কাঁদিতে তাহার নিকট ফিরিয়া আইসে। বালক শিক্ষামত তদ্রূপ করে। পণ্ডিতেরা তাহা শুনিয়া বলেন, "ঐরূপ কলরব করা কাকজাতির স্বভাব-সিদ্ধ ধর্ম্ম, তাই করিতেছে।" বালক তাহা শুনিয়া কাঁদিতে কাঁদিতে ঐ স্ত্রীবেশী পরিচারকের নিকট উপস্থিত হইয়া বলে, "পণ্ডিতেরা জানে না। মা! তুই বল, কাক কেন এত ডাকিতেছে?" তাহাতে ছদ্মবেশী বলিল, "আমি আমাদের এখানকার পণ্ডিতদিগের নিকট কাকের এইরূপ ডাকিবার কারণ যেরূপ শুনিয়াছি, বলিতেছি, শোন্—

তিমিরারিস্তমো হন্তি শঙ্কাকুলিতমানসাঃ।
'বয়ং কাকা বয়ং কাকা' ইতি জল্পন্তি বায়সাঃ॥

ওরে, সূর্য্যদেব অন্ধকার বিনষ্ট করিয়া চতুর্দ্দিক আলোকিত করিতেছেন দেখিয়া কাকদিগের মনে ভয় হইয়াছে যে তাহাদিগের অঙ্গের কৃষ্ণবর্ণকে অন্ধকার বিবেচনায় পাছে সূর্য্যদেব তাহাদিগকেও বিনষ্ট করেন, এই ভয়ে কাক সকল 'বয়ং কাকা বয়ং কাকা, অর্থাৎ 'আমরা কাক, আমরা কাক' বলিয়া চীৎকার করিয়া সূর্য্যদেবকে আপনাদিগের পরিচয় দিতেছে॥" দূর হইতে পণ্ডিতগণ স্ত্রীবেশী পরিচারককে শুদ্ধস্বরে ঐ শ্লোকটি উচ্চারণ করিতে ও তাহার এরূপ ব্যাখ্যা শুনিয়া বিস্মিত হইলেন এবং কিয়ৎক্ষণ পরে তাহাকে ডাকিয়া জিজ্ঞাসিলেন, সে ঐ শ্লোক কোথায় শিখিয়াছে? স্ত্রীবেশী বলিল, "শিখিব আর কোথায় বাবা ঠাকুর! বাড়ীর নিকটেই পণ্ডিতের টোল চৌবাড়ী আছে, সেখানে পণ্ডিতেরা ছাত্রদিগকে পড়াইবার কালে যে সকল শ্লোক বলেন, তাই শুনিয়াই আমাদের শেখা।" "কুম্ভকারজাতীয়া হীন নারী যে গ্রামে এমন সংস্কৃত জানে, তখন না জানি পণ্ডিতগণের বিদ্যা কত অধিক" এই চিন্তা করিয়া পণ্ডিতগণ বিচারাশায় জলাঞ্জলি দিলেন এবং আহারান্তে তাঁহারা আপন আপন পুঁটুলি লইয়া গোপনে সে স্থান হইতে প্রস্থান করিলেন। কুম্ভকার যুবকের দ্বারা নবদ্বীপের পণ্ডিতগণ এইরূপে পরাস্ত হওয়ায় হালিসহরের পণ্ডিতগণ তাহার প্রতি প্রসন্ন হইয়া গ্রামের সেই অংশের 'কুমারহট্ট' নাম দিয়াছিলেন। বহুকাল হইতে হালিসহরবাসীদিগের মধ্যে এই গল্প প্রচলিত থাকিলেও, ইহা সত্য বলিয়া প্রতীয়মান হয় না। এই গ্রামে ব্রাহ্মণ-বৈদ্য-কায়স্থাদি উচ্চজাতীয় লোকের বাস এত অধিক এবং এক কালে তাঁহাদিগের আভিজাত্যের ও ব্রাহ্মণ্যের যেরূপ গর্ব্ব ছিল, তাহাতে তাঁহারা কুম্ভকারজাতির নামে আপনাদিগের গ্রামের পরিচয় দিতে সম্মত হইবেন বলিয়া বোধ হয় না এবং তাহা হইলে "কুমারহট্ট" এরূপ গৌরবসূচক নামও দিতেন না।

সে যাহাই হউক, এই গ্রামের "কুমারহট্ট" ও "হালিসহর" উভয় নামই যে প্রাচীন, তাহার যথেষ্ট প্রমাণ পাওয়া যায়। চৈতন্য মহাপ্রভুর মন্ত্র-গুরু শ্রীপাদ ঈশ্বরপুরী এই গ্রামে বাস করিতেন। মহাপ্রভু একবার গুরুর সেই বাসগ্রাম দর্শনে গিয়াছিলেন, শ্রীমদ্‌বৃন্দাবনদাস ঠাকুর তাঁহার চৈতন্য-ভাগবতে তাহা এইরূপ বর্ণন করিয়াছেন:—

"আপনে ঈশ্বর শ্রীচৈতন্য ভগবান্।
দেখিলেন ঈশ্বরপুরীর জন্মস্থান॥
প্রভু বোলে কুমারহট্টেরে নমস্কার।
শ্রীঈশ্বর পুরীর যে গ্রামে অবতার॥
কান্দিলেন বিস্তর চৈতন্য সেই স্থানে।
আর শব্দ কিছু নাই 'ঈশ্বরপুরী' বিনে॥
সে স্থানের মৃত্তিকা আপনে প্রভু তুলি।
লইলেন বহির্ব্বাসে বান্ধি এক ঝুলি॥
প্রভু বোলে ঈশ্বরপুরীর জন্মস্থান।
এ মৃত্তিকা মোহর জীবন ধন প্রাণ॥"

যে স্থান হইতে মহাপ্রভু ঐ মৃত্তিকা তুলিয়াছিলেন, তাঁহার সঙ্গী বহু শিষ্যগণও তাঁহার দেখাদেখি সে স্থান হইতে ঐরূপে মৃত্তিকা তুলিয়া লইয়াছিলেন, ইহাতে স্থানটি একটি খাদে পরিণত হয়। ঐ খাদ অদ্যাপি "চৈতন্য ডোবা" নামে বিদ্যমান আছে এবং হালিসহর-বাসীরা বলেন যে, ঐ ডোবায় জল অত্যন্ত শুকার বৎসরেও শুষ্ক হয় না।

কবিকঙ্কণ মুকুন্দরাম চক্রবর্ত্তী তাঁহার চণ্ডীমঙ্গলে ধনপতি ও শ্রীমন্ত সদাগরের সিংহলযাত্রাকালে ভাগীরথীর উভয়কূলে যে সকল গণ্ডগ্রাম বিদ্যমান ছিল, তাহার বর্ণনা উপলক্ষে ত্রিবেণী ও হালিসহরের এইরূপ বর্ণনা করিয়াছেন:—

"বামদিকে হালিসহর দক্ষিণে ত্রিবেণী।
দু'কূলের যাত্রীর রবে কিছুই না শুনি॥
লক্ষ লক্ষ লোক এক ঘাটে করে স্নান।
বাস হেম তিল ধেনু কেহ করে দান॥"

এই হালিসহরের প্রথমে নাম ছিল হাবেলীসহর।* মুসলমান শাসনকালে বাঙ্গালা দেশ যখন জেলা ও পরগণায় বিভক্ত হয়, তখন ২৪ পরগণার উত্তর

* উর্দ্দু ভাষায় হাবেলী অর্থে অট্টালিকা। শুনা যায়, পূর্ব্বে এইখানে ভাগীরথীর অপর পারস্থ হুগলীর ফৌজদারের "হাবেলী" ছিল। সম্ভবতঃ তাহা হইতেই গ্রামের এই নাম হইয়া থাকিবে।

সীমা বাগের খাল হইতে পূর্ববঙ্গ রেলওয়ের শ্যামনগর ষ্টেশনের দক্ষিণ নবাবগঞ্জের খাল পর্য্যন্ত গঙ্গাতীরস্থ গ্রামগুলি 'হাবেলী সহর পরগণা' নামে অভিহিত হয় এবং উত্তরস্থ এই গ্রামখানি 'হাবেলীসহর' নামে খ্যাত হয়। কিন্তু লোকমুখে "হাবেলীসহর" ক্রমে "হালিসহরে" পরিণত হয়। ৫০ বৎসর পূর্ব্বে দলীল-দস্তাবেজে, পরগণা ও গ্রাম উভয়ই "হাবেলীসহর" বলিয়া উল্লিখিত হইত। কালেক্টারীর তৌজীতে অদ্যাপি "কুমারহট্ট হাবেলীসহর" নাম দেখিতে পাওয়া যায়। ব্রাহ্মণ-পণ্ডিতসমাজে হালিসহর "কুমারহট্ট" নামেই প্রসিদ্ধ। ইহা নবদ্বীপাধিপতি মহারাজ কৃষ্ণচন্দ্রের প্রতিষ্ঠিত সমাজচতুষ্টয়ের অন্যতম। পূর্ব্বে ভট্টপল্লীর পণ্ডিতগণ আপনাদিগকে কুমারহট্ট সমাজের অন্তর্গত বলিয়া পরিচয় দিতেন এবং অনেকে এখনও দেন।

রামপ্রসাদ সেন কিরূপ পারিপার্শ্বিক অবস্থার মধ্যে জন্মগ্রহণ করিয়াছিলেন, তাহা প্রদর্শনার্থ এবং তাঁহার চরিতাখ্যায়কদিগের অনেকেই তাঁহার জন্মস্থান সম্বন্ধে যে ভ্রমের পরিচয় দিয়াছেন, তাহা সংশোধনের জন্য, আমরা এই সংক্ষিপ্ত জীবনীতে গ্রাম সম্বন্ধে এত কথা বলিলাম। হালিসহর গ্রাম এক সময়ে যেমন জনাকীর্ণ ছিল, সেইরূপ এখানে বহু পণ্ডিতমণ্ডলীরও বাস ছিল। রামপ্রসাদের সময়ে এখানকার পণ্ডিতমণ্ডলীর জ্ঞান-গৌরবের কথা বাঙ্গালায় সর্ব্বজনবিদিত ছিল। এ হেন গ্রামে এক ধর্ম্মপরায়ণ পণ্ডিতবংশে কবি রামপ্রসাদ জন্মগ্রহণ করিয়াছিলেন। কবি তাঁহার স্বপ্রণীত গ্রন্থে নিজবংশের এইরূপ পরিচয় দিয়াছেন :—

"ধনবন্ত মহাকুল, পূর্ব্বাপর শুদ্ধমূল,
কৃত্তিবাসতুল্য কীর্ত্তি কই।
দানশীল দয়াবন্ত, শিষ্টশান্ত গুণানন্ত,
প্রসন্না কালিকা কৃপাময়ী॥
সেই বংশ-সমুদ্ভূত, ধীর সর্ব্বগুণযুক্ত,
ছিল কত কত মহাশয়।
অনচির দিনান্তর, জন্মিলেন রামেশ্বর,
দেবীপুত্র সরল-হৃদয়॥
তদঙ্গজ রামরাম, মহাকবি গুণধাম,
সদা যারে সদয়া অভয়া।
প্রসাদ তনয় তাঁর, কহে পদে কালিকার,
কৃপাময়ী ময়ি কুরু দয়া॥"

ইহাতেই পরিচয় পাওয়া যাইতেছে যে, রামপ্রসাদের পিতা পিতামহ সকলেই সুপণ্ডিত ও কবিগুণসম্পন্ন ছিলেন। পরেও দেখা যাইতেছে, তাঁহার পিতামহের নাম রামেশ্বর এবং পিতার নাম রামরাম সেন। অন্যত্র তিনি তাঁহার ভ্রাতা, ভগিনী, পুত্র, কন্যা ও অন্যান্য আত্মীয়ের যে পরিচয় দিয়াছেন, তাহাও উদ্ধৃত করিলাম :—

"জ্যেষ্ঠা ভগ্নী ভবানী সাক্ষাৎ লক্ষ্মী দেবী।
যাঁর পাদপদ্ম আমি রাত্রি দিবা সেবি॥
ভগ্নীপতি যাঁর লক্ষ্মীনারায়ণ দাশ।
পরম বৈষ্ণব কলিকাতায় নিবাস॥
ভাগিনেয় যুগ্ম জগন্নাথ কৃপারাম।
আমাতে একান্ত ভক্তি সর্ব্বগুণধাম॥
সর্ব্বাগ্রজা ভগ্নী বটে শ্রীমতী অম্বিকা।
তাঁর দুঃখ দূর কর জননী কালিকা॥
গুণনিধি নিধিরাম বৈমাত্রেয় ভ্রাতা।
তাঁরে কৃপাদৃষ্টি কর মাতা জগন্মাতা॥
জগদীশ্বরীকে দয়া কর মহামায়া।
মমানুজ বিশ্বনাথে দেহ পদচ্ছায়া।
শ্রীকবিরঞ্জনে মাতা কহে কৃতাঞ্জলি।
শ্রীরামদুলালে মা গো দেহ পদধূলি॥
শ্রীমতী পরমেশ্বরী সর্ব্বজ্যেষ্ঠা সুতা।
শ্রীকবিরঞ্জনে ভণে কবিতা অদ্ভুতা॥"

ইহাতে আমরা জানিতে পারিতেছি যে, রামপ্রসাদের পিতার দুই বিবাহ ছিল। প্রথমা পত্নীর গর্ভে "বৈমাত্রেয় ভ্রাতা" নিধিরাম জন্মিয়াছিলেন, আর দ্বিতীয় গর্ভে "সর্ব্বাগ্রজা ভগ্নী" অম্বিকা ও রামপ্রসাদের জ্যেষ্ঠা ভবানী দেবীর জন্ম হয় এবং তৎপরে রামপ্রসাদ ও তদনুজ বিশ্বনাথ জন্মগ্রহণ করেন। কলিকাতা নিবাসী লক্ষ্মী-নারায়ণ দাশের সহিত রামপ্রসাদের ভগ্নী ভবানীর বিবাহ হইয়াছিল এবং তাঁহাদের জগন্নাথ ও কৃপারাম নামে দুই পুত্র জন্মিয়াছিল। ইঁহারা মাতুল রামপ্রসাদের প্রতি একান্ত ভক্তিমান্ ছিলেন। উল্লিখিত বিবরণে রামপ্রসাদ স্বীয় পত্নীর কোন উল্লেখ করেন নাই। তিনি কেবল তাঁহার রামদুলাল নামে এক পুত্র এবং পরমেশ্বরী ও জগদীশ্বরীনাম্নী দুই কন্যার মাত্র নামোল্লেখ করিয়াছেন। ভগ্নীপতি লক্ষ্মীনারায়ণের "দাশ" উপাধি জন্য যাঁহারা রামপ্রসাদ বৈদ্যজাতীয় নহেন বলিয়া মনে করেন, তাঁহা-দিগের অবগতির জন্য বলিতেছি যে, ব্রাহ্মণমাত্রেই যেমন অনেক সময়ে "দেবশর্ম্ম" উপাধি দ্বারা আত্ম-পরিচয় দেন, বৈদ্যগণও সেইরূপ সাধারণতঃ "দাশগুপ্ত" বলিয়া আত্মপরিচয় দেন। এখনও ধর্ম্মসংক্রান্ত অনুষ্ঠানে বৈদ্যগণ 'দাশ গুপ্ত' উপাধি উল্লেখ করিয়া থাকেন। কেহ কেহ এই দাশ গুপ্ত উপাধির গুপ্ত শব্দ বাদ দিয়া আত্মপরিচয়

প্রদান করায় এক একটি বংশ কেবল 'দাশ' উপাধি দ্বারা অভিহিত হইয়া থাকে, তাহার যথেষ্ট প্রমাণ আছে।

রামপ্রসাদ সেন তাঁহার প্রণীত "বিদ্যাসুন্দর" গ্রন্থ ব্যতীত আর কোন রচনাতে তাঁহার বংশ-পরিচয় দেন নাই। সুতরাং তাঁহার শেষ বয়সের কনিষ্ঠ পুত্র রামমোহনের নাম কোথাও দেখা যায় না। অথচ এই রামমোহনের বংশ অদ্যাপি বিদ্যমান থাকিয়া বংশের নাম রক্ষা করিতেছেন। এই রামমোহনের জন্য উপলক্ষ্যেই রামপ্রসাদ তাঁহার "এ সংসার ধোঁকার টাটি" গানটি রচনা করিয়াছিলেন। সাধারণের অবগতির জন্য আমরা জীবনীর শেষ পৃষ্ঠায় রামপ্রসাদের বংশ-তালিকা প্রকাশ করিলাম।

রামপ্রসাদ সেন তাঁহার গ্রন্থে নিজ বাসগ্রাম ও সিদ্ধপীঠ বাস্তুভিটা সম্বন্ধে এইরূপ লিখিয়া গিয়াছিলেন :—

"ধরাতলে ধন্য সেই কুমারহট্ট গ্রাম।
তত্র মধ্যে সিদ্ধপীঠ রামকৃষ্ণধাম॥
শ্রীমণ্ডপে জাগ্রত শৈলেশপুত্রী যথা।
নিশাকালে চরিতার্থ শ্রীরঞ্জন তথা॥"

কুমারহট্ট-হালিসহর গ্রামের বর্ত্তমান চড়কডাঙ্গা ও ঠাকুরপাড়ার মধ্যবর্ত্তী স্থানেই রামপ্রসাদের পৈতৃক ভিটা। তথায় রামপ্রসাদের সাধনপীঠ পঞ্চমুণ্ডী আসনের ভগ্নাবশেষ এখনও বিদ্যমান আছে একণে সেই স্থানে হালিসহরবাসিগণ রামপ্রসাদের একটি স্মৃতি-মন্দির স্থাপন করিয়াছেন। কিন্তু অর্থাভাবে অদ্যাপি উহা সম্পূর্ণ হয় নাই। বাঙ্গালীর পক্ষে ইহা কলঙ্কের কথা সন্দেহ নাই।

রামপ্রসাদ বাল্যকালে গুরুমহাশয়ের পাঠশালে লেখা-পড়া-শিক্ষার পর স্বজাতীয় ব্যবসা অবলম্বনের জন্যই হউক, অথবা সে সময়ে ব্রাহ্মণ-বৈদ্যাদি জাতির সংস্কৃত ভাষা শিক্ষা প্রয়োজনীয় বিবেচনায় হউক, গ্রামস্থ এক চতুষ্পাঠীতে কিছুকাল অধ্যয়ন করিয়াছিলেন। সেখানে তিনি যে কাব্য, দর্শনশাস্ত্র প্রভৃতিতে জ্ঞানলাভ করিয়াছিলেন, তাহার পরিচয় তাঁহার রচনামধ্যে যথেষ্ট পাওয়া যায়। অল্পদিনের মধ্যে রামপ্রসাদের পিতা বুঝিতে পারেন, আয়ুর্ব্বেদ-শাস্ত্রের আলোচনায় রামপ্রসাদের অনুরাগ নাই; পৈতৃক ব্যবসায় অবলম্বন করিয়া জীবিকা-অর্জ্জনে তাঁহার প্রবৃত্তি নাই। ভবিষ্যতে তিনি যে ভব-রোগের চিকিৎসক হইবেন, পিতা তাহা বুঝেন নাই; সুতরাং তিনি তাঁহাকে তাৎকালিক অর্থকরী বিদ্যা পারস্যভাষা শিখিবার জন্য এক জন মৌলবীর নিকট পাঠাইয়া দেন। রামপ্রসাদ তাঁহার স্বাভাবিক মেধা-শক্তির গুণে অল্পদিনের মধ্যে সে ভাষাও আয়ত্ত করিয়াছিলেন। তাঁহার বিদ্যাসুন্দর গ্রন্থে "মাধব ভাটের কাঞ্চীপুর-গমন" যেরূপ কবিতায় বর্ণনা করিয়াছেন, তাহাতে পারস্য ও হিন্দী ভাষায় তাঁহার জ্ঞানের যথেষ্ট পরিচয় পাওয়া যায়। সংস্কৃত ও পারস্য উভয় ভাষার সাহিত্যরস পান করিয়া তাঁহার স্বাভাবিক কবিত্বশক্তি পুষ্টিলাভ করিয়াছিল। এরূপ সময়ে এমন একটি ঘটনা ঘটিল—যাহাতে রামপ্রসাদ দারুণ সংসার-চিন্তায় অবসন্ন হইয়া পড়িলেন। হঠাৎ তাঁহার পিতৃদেব রামরাম সেন পীড়াগ্রস্ত হইয়া কালগ্রাসে নিপতিত হইলেন। রামরাম সেন ধনী ছিলেন না, সুতরাং, পুত্র-পরিবারাদির ভরণ-পোষণের জন্য কিছুই রাখিয়া যাইতে পারেন নাই, সুতরাং রামপ্রসাদকে পরিবার-প্রতিপালনের জন্য চিন্তাকুল হইতে হইল। বলা বাহুল্য, দেশের রীতি অনুসারে ইতোমধ্যে তাঁহার বিবাহ হইয়াছিল, হয় ত দুই একটি সন্তানও জন্মগ্রহণ করিয়াছিল। অতএব অনন্যোপায় হইয়া রামপ্রসাদকে অর্থোপার্জ্জনের চেষ্টায় ব্যতিব্যস্ত হইতে হইল। সে সময়ে কলিকাতায় উপার্জ্জনের অনেকগুলি নূতন পথ উন্মুক্ত হইয়াছিল, তিনি সেইখানেই তাঁহার অদৃষ্ট-পরীক্ষার জন্য গ্রাম হইতে বিদায় লইলেন। কলিকাতায় তাঁহার ভগ্নীপতি লক্ষ্মীনারায়ণ দাশ ছিলেন, কিন্তু তিনি প্রথমে তাঁহাদিগের গৃহে আশ্রয় লইয়া চাকরীর উমেদারী করিয়াছিলেন কি না, সে বিষয়ে কোন সংবাদই কেহ বলিতে পারেন না। তবে তিনি যে অল্পদিনের মধ্যে একটি চাকরী যোগাড় করিয়াছিলেন এবং সেই মনিব-বাড়ীতেই অবস্থিতি করেন, ইহা সকলের মুখেই শুনা যায়। কিন্তু কে তাঁহার মনিব ছিলেন, সে বিষয়ে নানা জনে নানা কথা বলেন। কেহ বলেন, ভূকৈলাসের রাজবাড়ীতে, কেহ বা বলেন, গরাণহাটার দুর্গাচরণ মিত্রের বাড়ীতে তাঁহার চাকরী হইয়াছিল। আমরা শুনিয়াছি, বাগবাজারের মদনগোপাল বিগ্রহ-প্রতিষ্ঠাতা দেওয়ান গোকুল মিত্রই রামপ্রসাদের মনিব ছিলেন। যাহা হউক, এই মিত্র-পরিবারে চাকরী পাইয়া রামপ্রসাদ কিঞ্চিৎ নিশ্চিন্ত হইলেন, কিন্তু তাঁহার কাজকর্ম্মে উপরিওয়ালা কর্ম্মচারীদিগের প্রীতিভাজন হওয়া দূরে থাকুক, দিন দিন বিরাগভাজন হইতে লাগিলেন।

রামপ্রসাদ সংস্কৃত ও পারসী সাহিত্যের রসাস্বাদন করিয়া যেমন কাব্যানুরাগী হইয়াছিলেন, সেইরূপ উপনয়নের পর দীক্ষা গ্রহণ করিয়া অবধি তিনি ধর্ম্ম-পিপাসুও হইয়াছিলেন। তাহার পর বোধ হয় অল্পবয়সে পিতৃবিয়োগ হওয়ায়, আদ্যাশক্তি ভগবতীর উপর তিনি অধিকতর নির্ভরশীল হইয়াছিলেন এবং সেই জগজ্জননীকে মাতৃরূপে দর্শন করিয়া, তাঁহার নিকট আত্মনিবেদন দ্বারা

শান্তিলাভ করিতেন। সে সময়ে তাঁহার মনে যখন যে ভাবের চিন্তা উদিত হইত, তিনি সেই ভাবের এক একটি গান রচনাপূর্ব্বক তাহা নির্জ্জনে গাহিয়া তৃপ্তিলাভ করিতেন। তিনি মুহুরীগিরি চাকরী পাইয়াছিলেন, সম্মুখে হিসাবের খাতাপত্র সর্ব্বদাই থাকিত, ইহাতে যখন যে গীতটি রচনা করিতেন, তাহা ভুলিয়া যাইবার আশঙ্কায় খাতায় কপালটুকীতে বা অন্যস্থানে লিখিতেন। ক্রমে এই গানরচনায় তিনি এত বিভোর হইয়া পড়িলেন যে, কাজকর্ম্মে অনবধানতা ঘটিতে লাগিল। উপরওয়ালারা বিরক্ত হইয়া মনিবের নিকট তাহা জানাইতেন। কিন্তু সদাশয় মনিব নবাগত অল্পবয়স্ক যুবককে কর্ম্মচ্যুত করিয়া তাহার পরিবারবর্গের ভরণপোষণের উপায় বন্ধ করা সমীচীন বোধ করেন নাই; কিন্তু উত্তরোত্তর রামপ্রসাদের বিরুদ্ধে অভিযোগ শুনিয়া ক্রমে তিনিও বিরক্ত হইলেন এবং এক দিন উপরওয়ালা কর্ম্মচারীকে, তাঁহার নিকট রামপ্রসাদকে ডাকিয়া আনিতে বলিলেন। কর্ম্মচারী সুযোগ পাইয়া রামপ্রসাদকে ত ডাকিয়া আনিলেনই, তদ্ব্যতীত হিসাবের খাতাখানিও মনিবের নিকট উপস্থিত করিলেন এবং তাহার অষ্টপৃষ্ঠে রামপ্রসাদ যে কালীনাম লিখিয়াছিলেন ও গীত লিখিয়া রাখিয়াছিলেন, তাহা দেখাইলেন। প্রথমেই মনিবের চক্ষে "আমায় দাও মা তবিলদারী, আমি নিমকহারাম নই শঙ্করী" (পদাবলী ১২১ দেখ) গীতটিতে মনিবের দৃষ্টি পড়ে। তিনি গানটি একবার দুইবার তিনবার পড়িলেন। শুনিয়াছি, "আমি বিনা মাইনের চাকর তবু চরণ-ধূলার অধিকারী" গীতের এই অংশ পাঠ করিয়া মনিবের চক্ষু অশ্রুপূরিত হইয়াছিল। তিনি বুঝিলেন, রামপ্রসাদ কেবল অন্নের সংস্থান জন্য এই সামান্য মুহুরীগিরি চাকুরী করিতে প্রবৃত্ত হইয়াছেন, নতুবা ইঁহার পাণ্ডিত্যের সহিত যেরূপ ধর্ম্মপ্রাণতা দেখা যাইতেছে, তাহাতে তিনি যে উচ্চতম কার্য্যসম্পাদনের জন্য জন্মগ্রহণ করিয়াছেন, তাহাতে সন্দেহ নাই। তিনি মনে মনে এইরূপ চিন্তা করিয়া, রামপ্রসাদকে কার্য্য হইতে অব্যাহতি দিতে এবং তিনি যে বেতন পাইতেছিলেন, তাহাই তাঁহাকে বৃত্তিস্বরূপ মাসে মাসে দিতে সঙ্কল্প করিলেন। প্রকাশ্যে রামপ্রসাদকে বলিলেন, "বাপু! তুমি এই তুচ্ছ সংসারের কাজ করিবার জন্য জন্মগ্রহণ কর নাই, তুমি যে 'তবিলদারী' চাহিয়াছ, তাহা তুমি সময় হইলেই পাইবে, এখন তুমি নিজের গৃহে যাইয়া সে জন্য প্রস্তুত হও। তুমি আমার দপ্তরখানার খাতা নষ্ট কর নাই, প্রত্যুত তোমার হস্তাক্ষরে উহা পবিত্র হইয়াছে। আমার দপ্তরে বংশাবলী-ক্রমে ঐ খাতা থাকিবে ও তোমার ভগবদ্ভক্তির সাক্ষ্য প্রদান করিবে। এখন তুমি বাড়ী যাও, সেখানে বসিয়া তুমি আমার সংসার হইতে মাসে মাসে ৩০৲ টাকা পাইবে।" রামপ্রসাদ হালিসহরে গৃহে যাইলেন এবং সেখানে গিয়া মনের সাধে সাধন-ভজন ও মায়ের নাম গাহিতে লাগিলেন।

রামপ্রসাদের গৃহের অনতিদূরে পতিতপাবনী গঙ্গা। তিনি প্রতিদিন তথায় স্নান করিতে যাইতেন এবং আকণ্ঠ-জলে নিমগ্ন হইয়া প্রেমভরে উচ্চকণ্ঠে বহুক্ষণ ধরিয়া গান গাহিয়া "মাকে" ডাকিতেন, মায়ের নিকট কাঁদিতেন, কখনও প্রার্থনা করিতেন, কখনও বা শিশুর ন্যায় আবদার করিতেন। নিত্য যে সকল গান রচনা করিতেন, পরদিন তাহা গঙ্গাগর্ভে দণ্ডায়মান হইয়া গাহিতেন যাহারা ঘাটে স্নান করিতে যাইত, তাহারা মুগ্ধ হইয়া তাহা শুনিত, নৌকারোহণে যাহারা স্থানান্তরে যাইত, তাহারা ক্ষণকালের জন্য ঘাটে নৌকা বাঁধিয়া অতৃপ্তকর্ণে সেই অপূর্ব্ব মধুর-স্বর-লহরীযুক্ত সঙ্গীত শুনিয়া আপনাদিগকে ধন্য মনে করিত।

কথিত আছে, একদা নবদ্বীপাধিপতি মহারাজ কৃষ্ণচন্দ্র নৌকারোহণে কলিকাতা যাত্রাকালে বা তথা হইতে নবদ্বীপে প্রত্যাবর্ত্তনকালে হালিসহরের উল্লিখিত স্নান-ঘাটের নিকট উপস্থিত হইয়া রামপ্রসাদের কণ্ঠ-উচ্চারিত গান শুনিতে পান। যতক্ষণ রামপ্রসাদ গান গাহিতে লাগিলেন, ততক্ষণ তাঁহার তরণী গঙ্গাবক্ষে স্থিরভাবে দণ্ডায়মান রহিল। রামপ্রসাদ ঘাটে উঠিয়া তীরে সন্ধ্যা-আহ্নিক করিতে বসিলে, মহারাজ তাঁহার নৌকা ঘাটে ভিড়াইলেন এবং রামপ্রসাদের পূজাহ্নিক শেষ হইলে, তিনি তাঁহার সহিত আলাপ-পরিচয় করিলেন। এই আলাপ-পরিচয়ের ফলে মহারাজের সহিত রামপ্রসাদের বন্ধুতা হইল এবং মহারাজের উৎসাহে তাঁহার কবিত্বশক্তি অধিকতর বিকাশ লাভ করিতে লাগিল।

রাজা বিক্রমাদিত্যের সভার নব-রত্নের ন্যায় নবদ্বীপাধিপতি মহারাজ কৃষ্ণচন্দ্রের সভায়ও অনেকগুলি "রত্ন" ছিলেন। রায়গুণাকর ভারতচন্দ্র ও কবিরঞ্জন রামপ্রসাদ সেন তাহার শ্রেষ্ঠ রত্ন। ভারতচন্দ্র যেমন মহারাজের পৃষ্ঠপোষকতায় ও উৎসাহে 'অন্নদামঙ্গল' ও 'বিদ্যাসুন্দর' প্রভৃতি গ্রন্থ রচনা করিয়া বঙ্গ-সাহিত্য-সংসারে অমরত্বলাভ করিয়াছেন, রামপ্রসাদও সেইরূপ মহারাজের কৃপাচ্ছায়ায় থাকিয়া "বিদ্যাসুন্দর", "কালী-কীর্ত্তন" প্রভৃতি কাব্যগ্রন্থ ও কবিতা এবং তাঁহার অমর সাধন-সঙ্গীত রচনাপূর্ব্বক চিরযশস্বী হইয়াছেন। রামপ্রসাদের সঙ্গীত যাঁহারা মনোযোগ পূর্ব্বক পাঠ করিয়াছেন, তাঁহারা বুঝিতে পারেন না, রামপ্রসাদ কি জন্য আদিরস-প্রধান

"বিদ্যাসুন্দর" কাব্য লিখিয়াছিলেন। তাঁহার গীতাবলীর তুলনায় "বিদ্যাসুন্দর" অতি নিকৃষ্ট গ্রন্থ। ইহা কবিত্বরস-বিবর্জ্জিত না হইলেও, সমসাময়িক প্রতিভাশালী কবি ও আদিরসে সিদ্ধহস্ত ভারতচন্দ্রের "বিদ্যাসুন্দরে"র ছায়ায় ফুটিয়া উঠিতে পারে নাই। সকলেই স্বীকার করিবেন, আদিরস-রচনা রামপ্রসাদের ক্ষেত্র ছিল না। তিনি যে রসে মগ্ন ছিলেন, সে রসের নিকট অন্য সকল রসই বিস্বাদ। সুতরাং মহারাজ কৃষ্ণচন্দ্রের অনুরোধে আদিরস ভিয়ান করিতে গিয়া তিনি বিপাকে পড়িয়াছিলেন, কাজেই পাক ঠিক রাখিতে পারেন নাই। অন্য কাহারও রচনা হইলে কবিরঞ্জনের এই বিদ্যাসুন্দর উপেক্ষিত হইত না, প্রত্যুত সমাদৃত হইত। কিন্তু যিনি তাঁহার সাধন-সঙ্গীতে অমৃতধারা বর্ষণ করিয়াছেন, তাহা ফেলিয়া কে ক্ষণিক রসনা-তৃপ্তির জন্য ওরূপ অম্লরসের আস্বাদনে প্রবৃত্ত হইবে? এই হেতুই কবিরঞ্জনের বিদ্যাসুন্দর তাদৃশ প্রতিষ্ঠালাভ করে নাই। আর একটি কারণ, তাঁহার গান ও পদাবলী যেরূপ সরল, সহজ, আড়ম্বরশূন্য ভাষায় রচিত, বিদ্যাসুন্দরের ভাষা তেমন নহে। ইহা সংস্কৃতবহুল, দ্ব্যর্থবাচক, জটিল ও শব্দাড়ম্বরে পূর্ণ। পক্ষান্তরে, ভারতচন্দ্রের বিদ্যাসুন্দরের ভাষা গঙ্গাতরঙ্গের ন্যায় যেরূপ চলচল ছল ছল গতিতে প্রবাহিত এবং ছন্দের যেরূপ মধুময় ঝঙ্কার, তাহাতে পাঠকের মন স্বতই আকৃষ্ট হয়।

ভারতচন্দ্রের "বিদ্যাসুন্দর" ও কবিরঞ্জনের "বিদ্যাসুন্দর" একই আদর্শে রচিত, সুতরাং আখ্যান-বিষয়ে উভয় গ্রন্থের মধ্যে বিশেষ মিল দৃষ্ট হয়। বোধ হয়, উভয় কবিকেই মহারাজ কৃষ্ণচন্দ্র প্রাচীনকালে সংস্কৃত ভাষায় লিখিত বিদ্যাসুন্দর গ্রন্থ অবলম্বন করিয়া বাঙ্গালায় বিদ্যাসুন্দর কাব্য লিখিতে অনুরোধ করিয়াছিলেন এবং তদনুসারে উভয়ে তাহা প্রণয়ন করিয়া রাজ-পুরস্কার লাভ করিয়াছিলেন। এই গ্রন্থ প্রণয়নের পর মহারাজ রামপ্রসাদকে "কবিরঞ্জন" উপাধি প্রদান ও এক শত বিঘা নিষ্কর ভূমি দান করেন। ভারতচন্দ্রকেও "রায় গুণাকর" উপাধি এবং ঐরূপ নিষ্কর ভূমি তিনি দান করিয়াছিলেন। পূর্ব্বেই উল্লিখিত হইয়াছে, এরূপ গ্রন্থ প্রণয়ন রামপ্রসাদের প্রকৃতির উপযোগী নহে। সেইজন্য তিনি গ্রন্থখানিকে তাঁহার আরাধ্যা দেবী কালীমাতার মহিমাবর্ণনার ভাবে রচনা করিয়াছিলেন এবং গ্রন্থমধ্যে যে একটা আধ্যাত্মিক ভাব লুক্কায়িত আছে, তাহা নিম্নোক্ত পদ দ্বারা প্রকাশ করিয়াছিলেন :—

"কালীকিঙ্করের কাব্য কথা বোঝা ভার।
সে বুঝে অক্ষর কালী হৃদে আছে যার।"

এরূপ গ্রন্থ-প্রণয়ন অপেক্ষা মাতৃনাম গানই যে তাঁহার আকাঙ্ক্ষার বস্তু, তাহাও তিনি গ্রন্থমধ্যে বলিতে ত্রুটি করেন নাই :—

"বিস্তারিত বিবরণ বর্ণিলে সমস্ত।
গ্রন্থ যাবে গড়াগড়ি গানে হব মত্ত।"*

বিদ্যাসুন্দর গ্রন্থখানি ভারতচন্দ্র আগে রচনা করিয়াছিলেন, কি রামপ্রসাদ আগে লিখিয়াছিলেন, এ বিষয়ে নানা লোক নানা কথা বলিয়া থাকেন। তবে প্রাণরাম চক্রবর্ত্তী প্রণীত "কালিকা-মঙ্গল" নামধেয় বিদ্যাসুন্দর গ্রন্থে নিম্নোক্ত কয়েক পংক্তি দেখিয়া বোধ হয়, রামপ্রসাদের গ্রন্থ ভারতচন্দ্রের পূর্ব্বেই লিখিত হইয়াছিল এবং তৎপূর্ব্বে নিমতাগ্রামনিবাসী কবি কৃষ্ণরাম "কালিকা-মঙ্গল" নাম দিয়া বাঙ্গালা ভাষায় প্রথম বিদ্যাসুন্দর লিখিয়াছিলেন।

"বিদ্যাসুন্দরের এই প্রথম প্রকাশ।
বিরচিল কৃষ্ণরাম নিমতা যাঁর বাস॥
তাঁহার রচিত গ্রন্থ আছে ঠাঁই ঠাঁই।
রামপ্রসাদের কৃত আর দেখা পাই॥
পরেতে ভারতচন্দ্র অন্নদামঙ্গলে।
রচিলেন উপাখ্যান প্রসঙ্গের ছলে॥"

বিদ্যাসুন্দর রচনার পর কবিরঞ্জন আর কোন কাব্য গ্রন্থ রচনা করেন নাই। অতঃপর তিনি "কালী, কৃষ্ণ, শিব, রাম" ও তাঁহার সর্ব্বস্ব সেই এলোকেশীর গুণ কীর্ত্তন করিয়াই তাঁহার আধ্যাত্মিক ও সাহিত্যিক পিপাসা মিটাইতেন।

রামপ্রসাদ সেন শাক্ত পরিবারে জন্মগ্রহণ করিয়াছিলেন। বিষয়কর্ম্ম হইতে অবসর গ্রহণ করিয়া তিনি যথাবিহিত তান্ত্রিক আচারানুযায়ী শক্তিসাধনায় মনঃপ্রাণ নিয়োগ করিয়াছিলেন। তিনি এই শক্তি সাধনার জন্য নিজ গৃহের এক অংশে পঞ্চমুণ্ডী আসন নির্ম্মাণ করিয়াছিলেন এবং তদুপরে উপবিষ্ট হইয়া যোগ-ধ্যানাদি করিতেন। তিনি প্রতিদিন গঙ্গাস্নানে গিয়া বহুক্ষণ ধরিয়া তাঁহার নিজের অভিনব সুরে মায়ের নাম গাহিয়া আপনি যেমন তৃপ্তি লাভ করিতেন, তেমনই গঙ্গাস্নানে সমাগত জনগণকেও মুগ্ধ করিতেন। তাঁহার কণ্ঠস্বরের

* বিদ্যাসুন্দরের "কালী-বন্দনায়" রামপ্রসাদ আভাষ দিয়াছেন যে, এই গ্রন্থরচনার জন্য দেবী তাঁহার পত্নীকে প্রত্যাদেশ করিয়াছিলেন। তিনি লিখিয়াছেন যে, "অখিলজননী তব চরিত্র কেমন। হেদে গো করুণাময়ি! এ আর কেমন॥ মম দারা স্বপ্নে তারা প্রত্যাদেশ তারে। আমি কি অধম এতো বিমুখ আমারে॥"

এমনই মোহিনী শক্তি ছিল যে, অতি দুর্বৃত্ত পাষণ্ড ব্যক্তিও সে গান শুনিয়া কিছুকালের জন্য আত্ম-বিস্মৃত হইত। এ বিষয়ে হালিসহরে নানা গল্প প্রচলিত আছে। সে সময়ে নবাব সিরাজুদ্দৌলা নৌকারোহণে মধ্যে মধ্যে মুর্শিদাবাদ হইতে কলিকাতায় যাতায়াত করিতেন। একবার এইরূপ গমনকালে তিনি দূর হইতে রামপ্রসাদের কণ্ঠস্বর শুনিয়া পরিচারকদিগকে, "কে গান গাহিতেছে," অনুসন্ধান করিতে বলেন। পরিচারকেরা নৌকার উপরে উঠিয়া কূলে রামপ্রসাদকে দেখিতে পাইয়া নবাবকে বলে যে, এক হিন্দু গঙ্গাজলে দাঁড়াইয়া গান করিতেছে। নবাব তখনই তাঁহার নৌকা কূলে লইয়া যাইতে আদেশ করেন এবং তথায় কিছুক্ষণ নিস্তব্ধভাবে প্রসাদের গান শুনিয়া পরে তাঁহাকে নৌকায় উঠিতে অনুরোধ করেন। প্রসাদ বিনা আপত্তিতে সে অনুরোধ রক্ষা করেন। তখন নবাব বলেন, তিনি তাঁহার গান শুনিতে ইচ্ছা করেন। প্রসাদের সঙ্গীতশাস্ত্রে যে অভিজ্ঞতা ছিল, তাহা তাঁহার নিজের উদ্ভাবিত সুরই সাক্ষ্য দিতেছে; সুতরাং তিনি প্রথমে নবাবের বুঝিবার উপযোগী একটী হিন্দী গান গাহিতে আরম্ভ করেন। গানটি শেষ হইলে নবাব বলিলেন, "ও গান নহে, তুমি যে গান এতক্ষণ গাহিতেছিলে, তাহাই আমাকে শুনাও।" তখন রামপ্রসাদ মধুরকণ্ঠে তাঁহার স্বরচিত সাধন-সঙ্গীত গাহিতে আরম্ভ করেন। সিরাজুদ্দৌলা সেই গান শুনিয়া এরূপ মুগ্ধ হইয়াছিলেন যে, তিনি তাঁহাকে তাঁহার সহিত মুর্শিদাবাদে যাইবার জন্য অনুরোধ করিয়াছিলেন। কিন্তু প্রসাদ তাহাতে স্বীকৃত হন নাই। তবে অন্য এক সময়ে তথায় গিয়া তাঁহার সেই অনুরোধ রক্ষা করিয়াছিলেন।

হালিসহর যেমন শাক্তপ্রধান স্থান ছিল, তেমনই তথায় বহু ভক্ত বৈষ্ণবের বাসও ছিল। মহাপ্রভু শ্রীচৈতন্যের তিরোভাবের পর শ্রীবাস পণ্ডিত, মুরারি গুপ্ত, শিবানন্দ সেন প্রভৃতি তাঁহার বহু শিষ্যগণ কুমারহট্ট ও নিকটবর্ত্তী কাঁচরাপাড়া গ্রামে বাস করিয়াছিলেন। এই হেতু হালিসহরে বৈষ্ণবের সংখ্যা বড় অল্প ছিল না। পূর্ব্বে শাক্ত-বৈষ্ণবের মধ্যে অনেক সময়ে পরিহাসচ্ছলে বিবাদ হইত, কিন্তু সে জন্য তাঁহাদিগের মনোমালিন্য ঘটিত না। শাক্তকে বিদ্রূপ করিয়া বৈষ্ণব তাঁহার ধর্ম্মের নিন্দা করিতেন, আবার শাক্ত বৈষ্ণবের প্রতিও সেইরূপ ব্যবহার করিতেন। এই বিবাদ উপলক্ষে এ দেশে অনেক ছড়া, গান প্রভৃতি প্রচলিত আছে। রামপ্রসাদের সময় হালিসহরে আজু গোঁসাই নামে এক রসিক বৈষ্ণব ছিলেন। ইঁহার প্রকৃত নাম কি ছিল, তাহা কেহই বলিতে পারেন না। কেহ বলেন, অযোধ্যানাথ গোঁসাই, কেহ বলেন, অচ্যুত গোঁসাই, আবার অন্যে বলেন, তাঁহার নাম ছিল রাজচন্দ্র বা রাজু গোঁসাই, নিম্ন শ্রেণীর লোকেরা "রাজু"র পরিবর্ত্তে "আজু" বলিত। শেষে সেই নামেই তিনি পরিচিত হইয়াছিলেন। তিনি এক জন গ্রাম্য কবি ছিলেন; ছড়া, গান ইত্যাদি বাঁধিবার তাঁহার শক্তি ছিল। কিন্তু সে জন্য তাঁহার প্রসিদ্ধিলাভের কোন সম্ভাবনা ছিল না। কিন্তু "অধম উত্তম হয় উত্তমের সাথে, পুষ্প সহ কীট যথা উঠে সুরমাথে," সেইরূপ সাধক কবি রামপ্রসাদের সংস্রবে আসিয়া আজু গোঁসাইও অমর হইয়াছেন। শাক্ত রামপ্রসাদ যে সকল গীত রচনা করিতেন, আজু গোঁসাই তাহার উত্তরস্বরূপ শাক্তের নিন্দা ও বৈষ্ণবের প্রশংসাসূচক পদ রচনা করিতেন। আজু গোঁসাইয়ের সেই সকল গীতের মধ্যে কোন ঈর্ষ্যা-দ্বেষের ভাব দেখা যায় না। গানগুলি বিদ্রূপাত্মক ও হাস্যোদ্দীপক। এ স্থলে ইহাও বলা আবশ্যক যে, আজু গোঁসাই একবারে কবিত্বশক্তিহীন ছিলেন না। তিনি যেমন পরিহাসরসিক ছিলেন, তেমনি সুপণ্ডিত ও ভাবুক ছিলেন। কথিত আছে, মহারাজ কৃষ্ণচন্দ্রও সময়ে সময়ে হালিসহরে গিয়া এই শাক্ত-বৈষ্ণবের বিবাদসূচক সঙ্গীত-সংগ্রাম উপভোগ করিতেন। আমরা রামপ্রসাদ ও আজু গোঁসাইয়ের সঙ্গীত-সংগ্রামের কিঞ্চিৎ পরিচয় দিতেছি; পাঠকগণ দেখিবেন, ইহা কিরূপ উপভোগ্য। রামপ্রসাদের কনিষ্ঠ পুত্র রামমোহনের জন্মের পর রামপ্রসাদ, "এ সংসার ধোঁকার টাটী" (পদাবলী ১৭১ সংখ্যক) এই ভাবের একটি গীত রচনা করিয়া নিজের সংসারাসক্তির জন্য আক্ষেপ করেন। আজু গোঁসাই তাঁহাকে বিদ্রূপ করিয়া সেই গীতের এইরূপ উত্তর দিয়াছিলেন :—

"এ সংসার রসের কুটি।
হেথা খাই দাই আর মজা লুটি।
ওরে যার যেমন মন, তার তেমন ধন,
মন কর রে পরিপাটী।
ওহে সেন, নাহি জ্ঞান, বুঝ তুমি মোটামুটি।
ওরে ভাই বন্ধু দারা সুত পিঁড়ি পেতে দেয় দুধের বাটি।
রমণীরে বিষ ভেবেছ, তাতেও ত না দেখি ত্রুটি।
তুমি ইচ্ছা-সুখে খেলে পাশা, কাঁচিয়েছ পাকা গুঁটী,
মহামায়ায় বিশ্ব ছাওয়া, ভাবছ মায়ার বেড়ী কাটি।
তবে শ্যামের পদে অভেদ জেনো শ্যামা মায়ের চরণ দুটি।"

আজু গোঁসাই এই গানে যেমন রামপ্রসাদের গীতের সকল উক্তির প্রত্যুত্তর দিয়াছেন, তেমনই তাঁহার প্রতি তীক্ষ্ণ বিদ্রূপ-বাণও নিক্ষেপ করিয়াছেন; আবার সঙ্গে সঙ্গে আপনার বৈষ্ণব-ধর্ম্মের শ্রেষ্ঠতা প্রদর্শনেও ত্রুটি

করেন নাই। পূর্ব্বে প্রায় প্রতি গ্রামেই এরূপ গ্রাম্য কবি বিদ্যমান ছিলেন, কিন্তু তাঁহাদিগের অনেকেরই গীত লুপ্ত হইয়াছে। রামপ্রসাদের অন্য আজু গোঁসাইয়ের কয়েকটি গীত এখনও লোক-মুখে চলিয়া আসিতেছে। আমরা আরও কয়েকটি গীত দ্বারা আজু গোঁসাইয়ের শক্তির পরিচয় দিতেছি। রামপ্রসাদের "ডুব দে মন কালী ব'লে" (পদাবলী ১২২ সংখ্যক) গান শুনিয়া আজু গোঁসাই গাহিলেন:—

"ডুবিস্ নে মন ঘড়ি ঘড়ি।
দম আটকে যাবে তাড়াতাড়ি॥
একে তোমার কফো নাড়ী, ডুব দিও না বাড়াবাড়ি।
তোমার হ'লে পরে জ্বরজাড়ী মন
যেতে হবে যমের বাড়ী॥
অতি লোভে তাঁতি নষ্ট মিছে কষ্ট কেন করি।
ও তুই ডুবিস নে মন ধর্ গে ভেসে,
শ্যাম কি শ্যামার চরণতরী॥"

প্রসাদের—"আর মন বেড়াতে যাবি,
কালী কল্পতরু-তলে গিয়ে চারি ফল কুড়ায়ে খাবি।"
(পদাবলী ৭২ সংখ্যক) গীতের উত্তরে
আজু গোঁসাই গাহিলেন:—
"কেন মন বেড়াতে যাবি।
কারো কথায় কোথাও যাস্‌নে রে তুই,
মাঠের মাঝে মারা যাবি॥
প্রবৃত্তি নিবৃত্তি রে মন নিজে কভু না চিনিবি।
ও তুই মদের ঝোঁকে কর্ত্তে পারিস্
মাঝ গাঙ্গেতে ভরা ডুবি॥
বাঁশ-বনে গিয়ে ডোম কাণা হয় এ তত্ত্ব কবে বুঝিবি।
শেষে কল্প-তরুর তলায় গিয়ে কি ফল
নিতে কি ফল নিবি॥"

তান্ত্রিক মতে শক্তি-সাধনায় যে সুরাপানের বিধি আছে, রামপ্রসাদ তদনুসারে সুরা পান করিতেন, এরূপ একটি প্রবাদ আছে। আজু গোঁসাই তাই উল্লিখিত গীতে তাঁহাকে একটু শ্লেষ করিয়াছিলেন। সম্ভবতঃ ঐ শ্লেষের উত্তরেই রামপ্রসাদ গাহিয়াছিলেন—

"মন ভুল না কথার ছলে।
লোকে বলে বলুক মাতাল ব'লে॥
সুরা পান করি নে রে, সুধা খাই রে কুতূহলে।
আমার মন মাতালে মেতেছে আজ
মদ মাতালে মাতাল বলে।" ইত্যাদি
পদাবলী ১৬৩ হইতে ১৬৫ সংখ্যক গীত)

বাস্তবিক রামপ্রসাদ সুরা পান করিতেন কি না, সে বিষয়ে মতভেদ আছে। কিন্তু তিনি যে তাঁহার একটি গীতে বলিয়াছেন, "আমার জ্ঞান-শুঁড়ীতে চুঁয়ায় ভাঁটি, পান করে মোর মন মাতালে" (পদাবলী ১৬৫ সংখ্যক) সে কথা কেহ অস্বীকার করিতে পারেন না। যে "পেয়ালার" জন্য হাফেজ সর্ব্বদাই ব্যাকুলতা প্রকাশ করিতেন, রামপ্রসাদও সেইরূপ "যে সুরা খেলে চতুর্ব্বর্গ মিলে" সেই সুরারই পিয়াসী ছিলেন।

আজু গোঁসাইয়ের আর দুই একটি গীতের পরিচয় দিয়া, আমরা রামপ্রসাদ-আজুগোঁসাই-কাহিনী শেষ করিব। রামপ্রসাদের কালীকীর্ত্তনে "মায়ের গোষ্ঠগমন" নামে যে ভজনটি (৭ম পৃষ্ঠা) আছে, তাহার উত্তরে আজু গোঁসাই এইরূপ একটি গীত রচিয়াছিলেন:—

"না জানে পরম তত্ত্ব, কাঁটালের আমসত্ত্ব,
মেয়ে হয়ে ধেনু কি চরায় রে।
তা যদি হইত, যশোদা যাইত,
গোপালে কি বনে পাঠায় রে॥"

রামপ্রসাদ গাহিলেন, "মুক্ত কর মা মায়াজালে।"

এ গানটি অনেক চেষ্টা করিয়াও আমরা সংগ্রহ করিতে পারি নাই। কথিত আছে, ইহার উত্তরে আজু গোঁসাই গাহিয়াছিলেন:—

"বদ্ধ কর মা ক্ষেপলা জালে।
যাতে চুনোপুঁটি পালাবে না, মজা মারবো ঝোলে ঝালে।"

রামপ্রসাদের সর্ব্বজনবিদিত "এবার কালী তোমায় খাব" (পদাবলী ১৪২ সংখ্যক) গীতের উত্তরে আজু গোঁসাইয়ের গীত এইরূপ:—

"সাধ্য কি তোর কালী খাবি।
ও যে রক্তবীজের বংশ খেলে
তার মুণ্ডমালা কেড়ে নিবি॥
সর্ব্বাঙ্গে নয়, উভয় গালে ভুষো কালী মেখে যাবি।
আবার কালেরে দেখাতে কলা
নিজে যে কলা দেখিবি॥"

প্রসাদের—"মন রে আমার এ মিনতি,
তুমি পড়া-পাখী হও করি স্তুতি।"
(পদাবলী ১৪৭ সংখ্যক) গীতের উত্তর এইরূপ—
"হয়ো না মন পড়া-পাখী।
ওরে বন্দী হ'লে হয় না সুখী॥
পাখী হ'লে তত্ত্ব ভুলে দিন যাবে পিঞ্জরে থাকি।
তুমি মুখে বলবে পরের বুলি, পরম তত্ত্বের জানিবে কি॥
ভক্তি-গাছে মুক্তি ফলে, সে ফল উড়ে খাও গে দেখি।
খেলে মায়ার ফাঁদে পড়বে না আর,
শমন-ব্যাধে দিবে ফাঁকি॥"

আজু গোঁসাই সদানন্দ সরলপ্রকৃতির লোক ছিলেন বলিয়া অনেকে তাঁহাকে পাগল বলিত, তাই একবার রামপ্রসাদ একটা কথার সূত্রে গোঁসাইকে লক্ষ্য করিয়া বলিয়াছিলেন—"কর্ম্মের ঘাট, তেলের কা'ট ও পাগলের ছা'ট যোলেও যায় না।" গোঁসাই সঙ্গে সঙ্গে উত্তর দিলেন—"বর্ম্মচোর, স্বভাবচোর, আর মদের ঘোর মোলেও যায় না।" গোঁসাই কিরূপ প্রত্যুৎপন্নমতি উপস্থিতবক্তা ছিলেন, ইহাতে তাহার পরিচয় পাওয়া যায়। আজিকার দিনে এরূপ উদারপ্রাণ, রসজ্ঞ ও রসিক লোক বড়ই বিরল।

বৈষ্ণব আজু গোঁসাই যদিও শাক্ত রামপ্রসাদের গীতের কথার ছল ধরিয়া নানা বিদ্রূপ করিতেন, কিন্তু রামপ্রসাদ কখনও তাঁহার প্রতি সেরূপ ব্যবহারের পরিচয় দেন নাই। প্রসাদ সাধনের যে উচ্চ সোপানে আরোহণ করিয়াছিলেন, তাহা শাক্ত, বৈষ্ণব, সাম্প্রদায়িক বিবাদ-বিসংবাদ ও ভেদাভেদজ্ঞানের অতীত। মানুষের এই ভেদবুদ্ধি দূর করিবার জন্য তিনি আপনাকে উদ্দেশ করিয়া জগদ্বাসীকে শিক্ষা দিয়াছেন :—

"মন ক'র না দ্বেষাদ্বেষি।
যদি হবি রে বৈকুণ্ঠবাসী॥
আমি বেদাগম-পুরাণে করিলাম
কত খোঁজ-তল্লাসী।
ঐ যে কালী কৃষ্ণ শিব রাম,
সকল আমার এলোকেশী" ইত্যাদি॥
(পদাবলী ৪৯)

আমরা পূর্ব্বেই বলিয়াছি, কবিরঞ্জন রামপ্রসাদ সেন তাঁহার রচিত গানের জন্যই অমরত্ব লাভ করিয়াছেন। কিন্তু দুঃখের বিষয়, তাঁহার রচিত সমগ্র গান এ পর্য্যন্ত সংগৃহীত হয় নাই। কেহ কেহ বলেন, তিনি এক লক্ষ গান রচনা করিয়া গিয়াছেন এবং তাহার প্রমাণস্বরূপ তাঁহারা তাঁহার একটি সঙ্গীতের—

"লাখ উকিল করেছি খাড়া।
সাধ্য কি মা ইহার বাড়া॥"
(৬৩ সংখ্যক পদাবলী)

এই উক্তিটির উল্লেখ করেন। মনুষ্য-জীবনে লক্ষ গীত রচনা করা কতদূর সম্ভব, তাহার বিচার না করিয়া আমরা যখন বহু চেষ্টা করিয়াও তাঁহার রচিত ২৫০ গীতও সংগ্রহ করিতে পারি নাই, তখন সে কথার আলোচনা নিষ্প্রয়োজন। যাহা সংগৃহীত হইয়াছে, তাহাও ক্রমে লোকমুখে কতরূপে যে বিকৃত হইয়াছে, তাহাও বলা যায় না। এই গানে বিভিন্ন গায়ককে বিভিন্ন শব্দ যোজনা করিয়া গাহিতে আমরা শুনিয়াছি। তাঁহার চরিতাখ্যায়কদিগের কেহই তাঁহার হস্তলিখিত গীতের প্রতিলিপি পান নাই। "প্রসাদ-প্রসঙ্গ"-রচয়িতা ৺দয়ালচন্দ্র ঘোষ প্রসাদের বংশধরদিগের নিকট হইতে যে সকল কাগজ-পত্র লইয়া গিয়াছিলেন, তন্মধ্যেও তাঁহার হস্তলিখিত কোন গীত তিনি পান নাই। এই হেতু লোকমুখে শ্রুত গানই প্রকাশকদিগের একমাত্র অবলম্বন। তবে প্রসাদের গীতের ভাষার একটি বিশেষত্ব আছে, যাহাতে দুই একটি কথার পরিবর্ত্তন ঘটিলেও মূল গীতটি যে তাঁহার রচিত, তাহা বেশ বুঝিতে পারা যায়। আমাদিগের সংগৃহীত গীত সকল সেইরূপ পরীক্ষার দ্বারাই আমরা প্রসাদের গীত বলিয়া বুঝিতে পারিয়াছি; যে সকল গীতে প্রসাদের ভাষা ও ভাবের ব্যত্যয় দেখিয়াছি, আমরা সাধ্যমত সে সকল গীত এ গ্রন্থমধ্যে প্রকাশ করি নাই। আমাদিগের এ সকল কথা বলিবার হেতু এই যে, প্রসাদী সুরে ও প্রসাদের ভণিতায় অনেক গীত প্রসাদের নামে প্রচলিত আছে।

প্রসাদ-প্রসঙ্গ-রচয়িতা বলেন, পূর্ব্ববঙ্গে রামপ্রসাদ নামে এক ব্রাহ্মণ প্রসাদী সুরে "দ্বিজ রামপ্রসাদ" ভণিতায় অনেক গীত রচনা করিয়াছিলেন। তাঁহার সেই সকল গীত "কবিরঞ্জন রামপ্রসাদের" গীত বলিয়া চলিয়া যাইতেছে। 'প্রসাদ-প্রসঙ্গ' প্রকাশের পর বহু দিন অতীত হইয়াছে, কিন্তু অদ্যাবধি পূর্ব্ববঙ্গের কোন প্রত্নতত্ত্ববিৎ লোক সেই "দ্বিজ রামপ্রসাদের" কোন পরিচয়ই আমাদিগকে দেন নাই, তখন ঐ নামীয় কোন গীত-রচয়িতার অস্তিত্ব সম্বন্ধে আমাদিগের সন্দেহ হইলে কাহারও বিস্মিত হইবার কারণ নাই। আমাদিগের মনে হয়, খ্যাতনামা কবিরঞ্জনের গীত বিদ্যমান থাকিতে, সেই নামের অন্য কোন গীত-রচয়িতা আপনার গীতগুলি যাহাতে অন্যের নামে পরিচিত না হয়, সে বিষয়ে সাবধানতা অবলম্বন করিতেন। কেবলমাত্র "দ্বিজ রামপ্রসাদ" ভণিতাযুক্ত তাঁহার গীতগুলি যে কবিরঞ্জনের নহে, ইহা বিবেচনা করিবার হেতু নাই, যেহেতু, "সংস্কারাৎ দ্বিজ উচ্যতে" এই শাস্ত্রবাক্যানুসারে বৈদ্য রামপ্রসাদেরও দ্বিজ শব্দে অভিহিত হইবার অধিকার ছিল। বৈদ্যগণের ক্ষত্রিয়-বৈশ্যের ন্যায় উপনয়নসংস্কার হইয়া থাকে এবং বৈশ্যের ন্যায় তাঁহারা পঞ্চদশ দিবস মৃতাশৌচ গ্রহণ করেন। এই হেতু আমরা "দ্বিজ রামপ্রসাদ" ভণিতায় গানও কবিরঞ্জনের রচনা বলিয়া এই গ্রন্থে প্রকাশ করিয়াছি। সে গানগুলির রচনার ভঙ্গী দেখিয়া অন্য কোন ব্যক্তির রচিত বলিয়া মনে হয় না।

কবিরঞ্জনের "কালী-কীর্ত্তন", "কৃষ্ণ-কীর্ত্তন" ও "শিব-সংকীর্ত্তন" গীতচ্ছন্দেই রচিত। শিব-সংকীর্ত্তন সম্পূর্ণ

খাও পাওয়া যায় না। কালী-কীর্ত্তন ও কৃষ্ণ-কীর্ত্তনের মধ্যেও রামপ্রসাদ তাঁহার অপূর্ব্ব কবিত্ব-শক্তির পরিচয় দিয়াছেন।

আমরা কবি রামপ্রসাদের পরিচয় দিয়াছিলাম। এক্ষণে সাধক রামপ্রসাদের কিঞ্চিৎ পরিচয় দিয়া, এই মহাপুরুষের জীবন-কাহিনী শেষ করিব। রামপ্রসাদ যে প্রথম-জীবন হইতেই ধর্ম্মানুরাগী ও ভক্তিমান্ ছিলেন, তাহার পরিচয় আমরা তাঁহার মনিবের হিসাবের খাতায় "আমায় দাও মা তবিলদারী" গীত লেখাতেই পাই। ভাবে বিভোর না হইলে, ভক্তিপ্রেমে বাহ্যজ্ঞানশূন্য না হইলে, কেহ এমন করে না। তৎপরে তিনি সাংসারিক কর্ম্মবন্ধন হইতে মুক্তিলাভ করিয়া, সেই ভক্তি-সাধনায় মনঃপ্রাণ সমর্পণ করিয়া অচিরকাল-মধ্যে সিদ্ধিলাভ করিয়াছিলেন। এমন কি, তাঁহার গ্রামবাসীরা তাঁহাকে সিদ্ধ-পুরুষ বলিয়া বিশ্বাস করিতেন এবং সে জন্য তাঁহার প্রতি শ্রদ্ধা-ভক্তি প্রদর্শন করিতে ত্রুটি করিতেন না।

রামপ্রসাদ যে তাঁহার আরাধ্যা দেবীকে দর্শন করিয়াছিলেন এবং তাঁহার সাক্ষাৎকারে প্রেমানন্দ সম্ভোগ করিতেন, তাঁহার রচিত বহু সঙ্গীত তাহার সাক্ষ্য প্রদান করে। জগজ্জননীকে তিনি যে সাক্ষাৎ গর্ভধারিণীর মত দেখিতেন, এবং সে জন্য কখন কখন তাঁহার নিকট আবদার করিতেন, কখনও অভিমান করিতেন, আবার কখনও বা ক্রোধ প্রকাশ করিতেন, ইহা তাঁহার সঙ্গীতে যেমন দেখা যায়, এমন আর কোন কবির রচনায় পরিলক্ষিত হয় না। "এবার আমি বুঝ্‌ব হরে", "মা মা ব'লে আর ডাকিব না", "মা মা ব'লে আর ডাকিস্ না রে মন, মাকে কোথা পাবে ভাই" ইত্যাদি গীত ভক্তি-সাহিত্যে অতুলনীয়। তিনি যে মায়ের অভয়পদ লাভ করিয়াছিলেন এবং সে জন্য শমন-ভয়শূন্য হইয়াছিলেন, তাহা "আমি ক্ষেপার খাস তালুকের প্রজা," "আমার সনদ দেখে যা রে" (পদাবলী ৫৪ ও ৫৫) প্রভৃতি গীতে স্পষ্টরূপে সূচিত হয়। জগন্মাতা যে রামপ্রসাদকে সশরীরে দেখা দিতেন, ইহা রামপ্রসাদের গ্রামবাসীরাও বিশ্বাস করিতেন এবং সে বিষয়ে তাঁহাদিগের মধ্যে নানা অতিপ্রাকৃত কাহিনীও প্রচলিত আছে। পাঠকদিগের অবগতির জন্য তাহার দুই একটি এ স্থলে উল্লিখিত হইল।

এক দিন রামপ্রসাদ ঘরের বেড়া বাঁধিতেছিলেন। তিনি তাঁহার কন্যা জগদীশ্বরীকে বেড়ার অপর দিকে গিয়া বেড়ার ছিদ্রপথে দড়ি ফিরাইয়া দিতে আদেশ করেন। জগদীশ্বরী কিছুক্ষণ তাহা করিয়া কার্য্যান্তরে চলিয়া যাইতে বাধ্য হন। কিন্তু সে কারণ দড়ি ফিরানতে কোন বিঘ্ন ঘটে নাই। বেড়া বাঁধা শেষ হইলে জগদীশ্বরী তথায় আসিয়া উপস্থিত হন, এবং কে দড়ি ফিরাইয়াছিল, পিতাকে তাহা জিজ্ঞাসা করিলেন। রামপ্রসাদ বিস্মিত হইয়া কন্যাকে বলিলেন "কেন, তুমিই ত দড়ি ফিরাইতেছিলে।" কিন্তু জগদীশ্বরী যখন পিতাকে প্রকৃত কথা জানাইল, তখন আর রামপ্রসাদের বুঝিতে বাকী রহিল না যে, স্বয়ং জগদীশ্বরী আসিয়াই তাঁহার বেড়া বাঁধায় সাহায্য করিয়াছিলেন। এই উপলক্ষে রামপ্রসাদ "মন কেন মার চরণ ছাড়া" * * * "মা ভক্তে ছলিতে তনয়ারূপেতে, বাঁধেন আসি ঘরের বেড়া" (পদাবলী ১৪৫) গীতটি রচনা করিয়াছিলেন।

আর একটি প্রবাদ আছে যে, এক দিন স্বয়ং অন্নপূর্ণা এক সামান্যা স্ত্রীলোকের বেশে তাঁহার বাড়ীতে উপস্থিত হন এবং তাঁহার গান শুনিবার জন্য ইচ্ছা প্রকাশ করেন। রামপ্রসাদ তখন গঙ্গাস্নানে বাহির হইয়াছিলেন, এ জন্য স্ত্রীলোকটিকে ক্ষণকাল তাঁহার গৃহে অপেক্ষা করিতে বলেন এবং স্নান করিয়া গৃহে আসিয়া তাঁহাকে গান শুনাইবেন বলিয়া চলিয়া যান। কিন্তু প্রসাদ চক্ষুর অন্তরাল হইলে, অন্নপূর্ণা তাঁহার চণ্ডীমণ্ডপের দেওয়ালে নিম্নোক্ত কথা কয়টি লিখিয়া অন্তর্হিত হন, "আমি কাশীর অন্নপূর্ণা, তোমার গানশুনিতে আসিয়াছিলাম, তোমার কথামত অপেক্ষা করিতে না পারিয়া, পুনরায় কাশী চলিলাম। তুমি সেখানে গিয়া আমাকে গান শুনাইও।" রামপ্রসাদ গৃহে ফিরিয়া দেওয়ালের লেখা দেখিয়া আর কালব্যাজ করিলেন না; কাশীযাত্রা করিলেন। কিন্তু ত্রিবেণী পর্য্যন্ত যাইলে, তাঁহার প্রতি প্রত্যাদেশ হইল, "তোমাকে কাশী যাইতে হইবে না, তুমি ঘরে বসিয়া আমাকে গান শুনাইও।" এই উপলক্ষে তিনি, "আর কাজ কি আমার কাশী" (পদাবলী ১২৬ সংখ্যক) গীত রচনা করিয়াছিলেন।

প্রসাদ যে জীবন্মুক্ত পুরুষ ছিলেন, তাঁহার অলৌকিক মৃত্যুই তাহার প্রমাণ। হালিসহরবাসীরা পুরুষানুক্রমে এই অদ্ভুত মৃত্যু-কাহিনী বিবৃত করিয়া, রামপ্রসাদ যে প্রকৃত সিদ্ধ-পুরুষ ছিলেন, তাহার পরিচয় দিয়া থাকেন। কথিত আছে, রামপ্রসাদ প্রতি বৎসর স্বগৃহে মহাসমারোহে শ্যামাপূজা করিতেন, পূজার পরদিন প্রতিমা বিসর্জ্জন করিবার জন্য আপনি ঘট মস্তকে লইয়া প্রতিমার সঙ্গে সঙ্গে গঙ্গাতীরে যাইতেন। মৃত্যুর বৎসরেও সেইরূপ করেন। কিন্তু সেই বৎসর তীরে প্রতিমা রাখিয়া বহুক্ষণ তাঁহার সম্মুখে ধ্যানস্তিমিতনেত্রে বসিয়া থাকেন এবং প্রতিমাকে জলে লইয়া যাইতে বলিয়া আপনিও জলে নামেন। তিনি জলে নামিতে নামিতে একে একে চারিটি গান গাহেন। শেষ গীতটি গাহিবার সময় তিনি আকণ্ঠ-জলে দেহ নিমজ্জিত করিয়া দণ্ডায়মান হন। প্রথমে "তিলেক

দাঁড়াও ওরে শমন বদন ভ'রে মাকে ডাকি।" (পদাবলী ১১০ সংখ্যক) তৎপরে "বল দেখি ভাই কি হয় ম'লে।" (পদাবলী ২২৩ সংখ্যক), তার পরে "এলাম ভূতের ব্যাগার খেটে।" (পদাবলী) ১২৫ সংখ্যক) ও সর্ব্বশেষে "তারা, তোমার আর কি মনে আছে" (পদাবলী ২২৫ সংখ্যক) ভক্তিভরে গাহিতে লাগিলেন। এই শেষ গীতের শেষ চরণ যখন গাহিতে লাগিলেন, তখন প্রসাদের মুখমণ্ডলে অপূর্ব্ব জ্যোতিঃ ফুটিয়া উঠিয়াছিল। তিনি গাহিতে লাগিলেন, "প্রসাদ বলে মন দৃঢ়, দক্ষিণার জোর বড়, মা গো! ও মা! আমার দফা হ'ল রফা দক্ষিণা হয়েছে।" এই "দক্ষিণা হয়েছে" বাক্যটি যেমন মুখ হইতে নির্গত হইল, অমনি প্রসাদের ব্রহ্মরন্ধ্র বিদীর্ণ হইয়া ব্রহ্মজ্যোতিঃ নির্গত হইল, ও তাঁহার পাঞ্চভৌতিক দেহ প্রাণশূন্য হইল। ভাগীরথী ভক্তের পবিত্র দেহ নিজ অঙ্কে গ্রহণ করিয়া কলকল নাদে এই অদ্ভুত মৃত্যু-সংবাদ চৌদিকে ঘোষণা করিলেন। যাঁহারা প্রতিমা বিসর্জ্জন দেখিতে আসিয়াছিলেন তাঁহারা এই অলৌকিক ঘটনা দেখিয়া বিস্ফারিত-নেত্রে অবাক্ হইয়া দণ্ডায়মান রহিলেন এবং ক্ষণপরে আত্মীয়স্বজনের শোকার্ত্তনাদে ভাগীরথী-কূল আকুলিত হইল। কেহ কেহ এই ঘটনা অতিপ্রাকৃত বলিয়া ইহার সত্যতা সম্বন্ধে সন্দিহান হইতে পারেন, কিন্তু তাঁহাদিগের জানা উচিত, বিজ্ঞানশাস্ত্রে অনভিজ্ঞ ব্যক্তির যেমন তাড়িতের সহায়তায় সংবাদ-প্রেরণ প্রভৃতি বিষয় এক সময়ে অতিপ্রাকৃত বলিয়া মনে বিবেচিত হইত, তেমনি আধ্যাত্মিক রহস্য অনভিজ্ঞ ব্যক্তির পক্ষে, রামপ্রসাদের এই মৃত্যু অলৌকিক হইলেও, ইহা অতিপ্রাকৃত নহে। "There are many things in heaven and earth Horatio! than are dreamt of in your Philosophy."

রামপ্রসাদের গীতসকল আলোচনা করিয়া, তিনি সাকার উপাসক ছিলেন কি নিরাকার উপাসক ছিলেন, এ বিষয়ে নানা জনে নানা মত প্রকাশ করিয়াছেন। এক জন বলিয়াছেন, তিনি প্রথমে জড়োপাসক ছিলেন, পরে নিরাকার উপাসক হইয়াছিলেন। অন্যে আবার তাঁহাকে কেবলমাত্র মূর্ত্তি-উপাসক বলিয়া নির্দ্দেশ করিয়া গিয়াছেন। আমরা পূর্ব্বেই বলিয়াছি, রামপ্রসাদ যে তাঁহার জগজ্জননীকে প্রত্যক্ষ করিয়াছিলেন, তাঁহার প্রত্যেক সঙ্গীত তাহার সাক্ষ্যপ্রদান করে। বাস্তবিক তিনি মৃন্ময়ীকে স্পষ্টরূপে দর্শন করিয়াছিলেন, সুতরাং তিনি জড়োপাসক ছিলেন না, তিনি সাকারের মধ্যে নিরাকার, আবার নিরাকারের মধ্যে সাকার দেখিতেন। এ দেশের সাধকমাত্রেই স্বীকার করেন, "চিন্ময়স্যাদ্বিতীয়স্য নিষ্কলস্যাশরীরিণঃ। উপাসকানাং কার্য্যার্থং ব্রহ্মণো রূপকল্পনা।" এবং "রূপস্থানাং দেবতানাং পুংস্ত্রাংশাদিক কল্পনা।" রামপ্রসাদও সেইরূপ সাধনের সহায়তা হেতু মূর্ত্তির আশ্রয় গ্রহণ করিয়াছিলেন। এই মূর্ত্তিপূজা 'জড়োপাসনা' নহে। রামপ্রসাদ সাধনকালে যখন যে ভাবে থাকিতেন, তখন সেইরূপ গীত রচনা করিতেন। কখনও তিনি তাঁহার শ্যামা মাকে "প্রণবরূপিণী, সগুণা, নির্গুণা, স্থূলা, সূক্ষ্মা" প্রভৃতি বিশেষণে বিশেষিতা করিয়াছেন, আবার কখন "নিরুপম বেশ, বিগলিত কেশ, বিবসনা হরহৃদে কত নাচ গো রণে" বলিয়া তাঁহাকে সম্বোধন করিয়াছেন, আবার অন্য সময়ে একেবারে নিরাকার সাধকের ভাবে বলিয়াছেন,—

"ওরে শত শত সত্য বেদ তারা আমার নিরাকারা।"
"ধাতু পাষাণ মাটীর মূর্ত্তি
কাজ কি রে তোর সে গঠনে।
তুমি মনোময় প্রতিমা করি বসাও হৃদি-পদ্মাসনে॥"

অথবা—"ত্রিভুবন যে মায়ের মূর্ত্তি
জেনেও কি মন তাও জান না।
কোন্ প্রাণে তাঁর মাটীর মূর্ত্তি
গড়িয়ে করিস্ উপাসনা॥"

বলিয়া আপনাকে আপনি ভর্ৎসনা করিয়াছেন। অতএব তিনি সাকার উপাসক ছিলেন, কি নিরাকার উপাসক ছিলেন, সে বিচারে মাথা না ঘামাইয়া, তিনি সাধনের কি উচ্চস্থানে উপনীত হইয়াছিলেন, তাহা যদি চিন্তা করি, তাহা হইলে এই সকল ক্ষুদ্র তর্ক বাতাসে বিলীন হইয়া যায়।

রামপ্রসাদের ন্যায় সিদ্ধ জীবন্মুক্ত পুরুষ যে দেশে জন্মগ্রহণ করেন, সে দেশ ধন্য। আবার তাঁহার ন্যায় সাধক ও ভক্ত কবি যে দেশে জন্মে, সে দেশ অধিকতর ধন্য। বঙ্গদেশ রামপ্রসাদের ন্যায় সিদ্ধ পুরুষ ও কবিকে পাইয়া বাস্তবিকই চির-ধন্য হইয়াছে। যত দিন বঙ্গভাষা থাকিবে, যত দিন বাঙ্গালীর কণ্ঠে গীত গাহিবার সুর থাকিবে, তত দিন রামপ্রসাদের গীত বাঙ্গালীর প্রাণে ভক্তি-প্রেমের অমৃত-তরঙ্গ প্রবাহিত করিয়া রামপ্রসাদের গৌরব চিরদিন প্রচার করিবে।

৺তিনকড়ি মুখোপাধ্যায়
সাহিত্যনিধি।

# কবিরঞ্জন রামপ্রসাদ সেনের বংশ-তালিকা



# সূচী।



## পদাবলীর সূচী।

( বর্ণানুসারে )

## সমর বিষয়ক সঙ্গীত

# বিদ্যাসুন্দর

রামপ্রসাদ সেন কবিরঞ্জন বিরচিত

# বিদ্যাসুন্দর

—:•:—

## রামপ্রসাদ সেন কবিরঞ্জন বিরচিত

—:•:—

### অথ গণেশ বন্দনা

পরম পুরুষ প্রভু পুনঃ পুনঃ প্রণমহু
পর্ব্বতেশ-পুত্রী-প্রিয়-সুত।
বিভু বেদবিদাম্বর বিনায়ক বিঘ্নহর
বারণ-বদন গুণযুত॥
তরুণ অরুণ অণু অতি জ্যোতির্ম্ময় তনু
আজানুলম্বিতভুজদণ্ড।
আভরণ নানা মত মণি হেম মরকত
সিন্দূরে সুন্দর শুণ্ডগণ্ড॥
অদিতি-অঙ্গজ-শ্রেষ্ঠ আরোহণ আখু পৃষ্ঠ
আসরে উরহ একবার।
জনে যদি জপে নাম যম জিনি যোগ্য ধাম
যায় তায় করি অধিকার॥
দেব দেব দীনবন্ধু দাসে১ দেহি দয়াসিন্ধু
সবিশেষ উপদেশ সার।
শিব কর্ম্মে তুমি মূল হও শীঘ্র অনুকূল
আমি শিশু বঞ্চিত-সংস্কার॥
রামরাম সেন নাম মহাকবি গুণধাম
সদা যারে সদয়া অভয়া।
তৎসুত রামপ্রসাদে কহে কোকনদ-পদে
কিঞ্চিৎ কটাক্ষে কর দয়া॥

### অথ সরস্বতী বন্দনা

যত্নে পুটাঞ্জলি অতি বন্দে মাতা সরস্বতী
মহাবিদ্যা সরসিজাসনী।
কুচভর-নমিতাঙ্গী ভুবনমোহন ভঙ্গী
বিদ্যারূপা ব্রহ্মাণ্ডজননী॥

১ (ক) পু-তে দীনে

শ্বেতপদ্ম শ্রীচরণ হংসবধূ অনুক্ষণ
হৃদিমধ্যে বিহর মা নিত্য।
ক্ষুদ্র আমি ক্ষীণ প্রজ্ঞা পাল মাতা নিজ আজ্ঞা
কণ্ঠে বসি কহ সুকবিত্ব॥
নানা যন্ত্র তাল মান আলাপে মোহিত জ্ঞান
রাগ ছয় ছত্রিশ রাগিণী।
ন বিদ্যা সঙ্গীত-পর যে গানে ত্রিপুরহর
দ্রব কৈলা দেব চক্রপাণি॥
সেই বস্তু এই গঙ্গা নির্ম্মল সুতুঙ্গভঙ্গা
কণামাত্রে মহাপাপ হরে।
সত্য সত্য বেদে উক্তি দর্শনে কৈবল্য মুক্তি
স্নানফল কহিবে কি নরে॥
ব্যাস বাল্মীকাদি-চয় মহাকবি মহাশয়
তব কৃপালেশে প্রজ্ঞাবান।
বহু কষ্টে চিত্তে খেদ সঙ্কলন করি বেদ
নানা শাস্ত্র করিলা বিধান॥
তব কৃপাদৃষ্টি যারে জগত জিনিতে পারে
ধরাতলে সেই জন ধন্য।
তুমি গো যাহারে বাম জীয়া তারে কিবা কাম
মূঢ়মতি সে অতি জঘন্য॥
তুমি বিশ্ব-অন্তর্য্যামী স্তব কিবা জানি আমি
বেদাগমে অতুল্য মহিমা।
শ্রীপ্রসাদে বলে মাতা স্মর হর হরি ধাতা
কোনরূপে না পাইলা সীমা॥

### অথ লক্ষ্মী বন্দনা

কমলে কমলা বন্দে কোমল শরীর।
কমলচরণে শোভে মঞ্জুল মঞ্জীর॥

